# রাগ সমারোহ



ওমর ফারুক



বাংলাদেশ শিল্পকলা একাডেমী

**প্রকাশক**
আখতারুন্নেছা বেগম
পরিচালক
গবেষণা ও প্রকাশনা বিভাগ
বাংলাদেশ শিল্পকলা একাডেমী
সেগুনবাগিচা, রমনা, ঢাকা-১০০০

**প্রকাশ কাল**
জুন, ১৯৭১

**প্রচ্ছদ**
কাইয়ুম চৌধুরী

**মুদ্রণ**
মনি প্রিন্টার্স এণ্ড প্যাকেজেস লিঃ
১৭৫-১৭৬, নতুন পল্টন লাইন, আজিমপুর
ঢাকা।

উৎসর্গ

দেশের সকল সংগীতশিল্পী,
শিক্ষক, শিক্ষার্থী ও
অনুরাগীদের উদ্দেশে নিবেদিত

# মুখবন্ধ

যুগযুগ ধরে সংগীত সবসময়ই চর্চার বিষয়। প্রশিক্ষণ ও অনুশীলন এ চর্চায় গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে থাকে। আর উচ্চাঙ্গসংগীতের অবস্থান এ দুটি ক্ষেত্রে এতটাই প্রবল যে উপমহাদেশের সকল গুণীজনেরা একবাক্যে রাগসংগীতকে সকল প্রকার সংগীতের ভিত্তি বলে অভিহিত করে থাকেন। কারণ এ দেশের যে কোন সংগীত প্রত্যক্ষ বা পরোক্ষভাবে উচ্চাঙ্গসংগীতের উপর নির্ভরশীল।

উচ্চাঙ্গসংগীতকে গুণীজনেরা অনেক সময় শাস্ত্রীয় সংগীতও বলে থাকেন। এই শাস্ত্র শব্দটির মধ্যেই এর আভিধানিক বৈশিষ্ট্য ও গুণাবলির অকাট্য প্রমাণ নিহিত আছে। শাস্ত্র অনুসরণে এর যথাযথ শিক্ষা এবং নিয়মিত কঠোর অনুশীলনের ফলশ্রুতিতে শিল্প ও শিল্পীর অন্তর্নিহিত নানাবিধ বোধ ও ভাবনাকে সুরের অপূর্ব মূর্চ্ছনায় অত্যন্ত মনোগ্রাহীভাবে প্রকাশ করতে সহায়তা করে। দীর্ঘদিনের সাধনায় এতে করে শিল্পীর কণ্ঠ হয় বলিষ্ঠ, সুমধুর ও আত্মবিশ্বাসী এবং একইসঙ্গে বিক্ষিপ্ত শ্বাসপ্রশ্বাসকে ক্রমান্বয়ে নিয়ন্ত্রণে এনে এর সূক্ষ্ম ঘাত-প্রতিঘাতে কণ্ঠের বহুমাত্রিক কারুকাজ শিল্পিতভাবে হয়ে ওঠে হৃদয়গ্রাহী।

বিশুদ্ধ রাগসংগীতচর্চা শিক্ষার্থী ও শিল্পীকে তালে-লয়ে এনে দেয় দক্ষতা, স্বরলিপি ব্যবহারে শিক্ষার্থীর ব্যাকরণ জ্ঞান হয় সমৃদ্ধ এবং তারই পথ-পরিক্রমায় নন্দিত শিল্পীগণ একদিন সুধীমহলে হয়ে ওঠেন আদরণীয় ও সমাদৃত।

বরেণ্য উচ্চাঙ্গসংগীত-শিল্পী ওমর ফারুক রচিত *রাগ সমারোহ* গ্রন্থটিতে মোট পঁয়ষট্টিটি প্রচলিত ও জনপ্রিয় রাগ স্থান পেয়েছে, যাতে প্রত্যেকটি রাগের সংক্ষিপ্ত পরিচয় ও আলাপ, বিভিন্ন তালে নিবদ্ধ খেয়ালের বন্দিশ, তান-সরগম অনুশীলন প্রক্রিয়া সন্নিবেশিত হয়েছে। এরই পাশাপাশি উপস্থাপিত হয়েছে সাদ্‌রা, তারানা, চতুরঙ্গ ও ত্রিবট।

সঙ্গীতজ্ঞ ওমর ফারুক দীর্ঘদিন ধরে উচ্চাঙ্গসংগীতের সঙ্গে নিবিড়ভাবে সম্পৃক্ত। তিনি একাধারে একজন উচ্চাঙ্গসংগীত-শিল্পী এবং সংগীতশিক্ষক। *রাগ সমারোহ* গ্রন্থটি তাঁর অভিজ্ঞতা ও পরিশ্রমের ফসল।

বাংলাদেশের বিভিন্ন শহরে দীর্ঘদিন ধরে সংগীতশিক্ষার প্রাতিষ্ঠানিক ব্যবস্থা চালু আছে। রাজধানীতে সংগীত মহাবিদ্যালয় এবং ঢাকা ও রাজশাহী বিশ্ববিদ্যালয়ে সংগীত বিভাগ রয়েছে। এসব প্রতিষ্ঠানে উচ্চাঙ্গসংগীতের ক্রিয়াত্মক ও ঔপপত্তিক বিষয়ে প্রশিক্ষণ দেয়া হয়ে থাকে। সে ক্ষেত্রে এই গ্রন্থটি সামগ্রিকভাবে সংগীত শিক্ষায় একটি ইতিবাচক ভূমিকা রাখবে বলে প্রত্যাশা করি।

রাগসংগীতের সুষ্ঠু প্রচার, প্রসার ও মান-উন্নয়নের লক্ষ্যে এই মৌলিক সংগীত-গ্রন্থটি প্রকাশ করতে পেরে আমরা আনন্দিত।

**আহমদ নজীর**
মহাপরিচালক
বাংলাদেশ শিল্পকলা একাডেমী

# নিবেদন

আমাদের দেশের সংগীত, প্রত্যক্ষ বা পরোক্ষভাবে উচ্চাঙ্গসংগীতের উপর নির্ভরশীল বলে সংগীতশিক্ষার প্রারম্ভে উচ্চাঙ্গসংগীতের প্রশিক্ষণ একান্তভাবে অপরিহার্য। সেই জন্য সকল সংগীতপ্রতিষ্ঠানে আবশ্যিক বিষয় হিসেবে উচ্চাঙ্গসংগীতকে পদ্ধতিগতভাবে সকল শিক্ষার্থীদের শেখানো হয়ে থাকে। উচ্চাঙ্গসংগীতের ঔপপত্তিক এবং নিয়মিত ক্রিয়াত্মক প্রশিক্ষণের মাধ্যমে শিল্পীগণ পর্যায়ক্রমে জ্ঞানে-গুণে গুণান্বিত হয়ে সংগীতসমাজে হন সমাদৃত ও সম্মানিত।

উচ্চাঙ্গসংগীত আমাদের ভিতকে মজবুত করে। এর নিয়মিত চর্চায় কণ্ঠ হয় বলিষ্ঠ, কণ্ঠের কারুকাজ হয় সুন্দর এবং দীর্ঘকাল পর্যন্ত কণ্ঠকে সচল ও সুরে রাখতে সাহায্য করে। রাগসংগীত শিল্পীকে তাল ও লয়ে এনে দেয় দক্ষতা এবং নিশ্বাসকে তার নিয়ন্ত্রণে নিয়ে আসে। আত্মবিশ্বাসকে বাড়িয়ে তোলে এবং রুচিবোধকে করে উন্নত। স্বরলিপি ও ঔপপত্তিক জ্ঞানকে করে সমৃদ্ধ।

পদ্ধতিগত ক্রিয়াত্মক সংগীতের প্রশিক্ষণের সাথে সাথে ঔপপত্তিক বিষয়-সম্পর্কে প্রত্যেক শিল্পী, শিক্ষার্থী ও শিক্ষকের ভালো ধারণা থাকা উচিত। এর জন্য প্রয়োজন ভালো পরিবেশ, শিক্ষিত সংগীতশিক্ষক ও নির্ভরযোগ্য সংগীত-গ্রন্থ।

সংগীতের বাস্তব উপকারিতার কথা বিবেচনা করে দীর্ঘ সময়ের অর্জিত জ্ঞান ও অভিজ্ঞতার আলোকে এই গ্রন্থটি সতর্কতার সাথে লেখা হয়েছে যা গ্রহণযোগ্য হবে এবং সকলকে উপকৃত করবে বলে আমি আশাবাদী। সহজ ও সরল ভাষায় বইটিতে সকল বন্দিশ রচনা করা হয়েছে। রাগের শুদ্ধতা, চলন ও রূপকে স্মরণে রেখে সুর বাঁধা হয়েছে। বর্তমানের চাহিদা ও রুচি অনুযায়ী বিপুল সংখ্যক জনপ্রিয় ও প্রচলিত রাগ এই গ্রন্থে স্থান পেয়েছে। প্রত্যেকটি রাগের শাস্ত্রীয় পরিচয়, পকড় ও আলাপ দেয়া হয়েছে। ত্রিতাল, একতাল ও ঝাপতালে নিবদ্ধ খেয়ালের সাথে বিভিন্ন মাত্রার আকর্ষণীয় তান-সার্গম তৈরি করে দেয়া হয়েছে। এছাড়া উল্লেখযোগ্য সাদ্‌রা, তারানা, ত্রিবট ও চতুরঙ্গ প্রদান করা হয়েছে। ঔপপত্তিক অংশে সংগীতের জরুরি বিষয়গুলো সংক্ষিপ্ত আকারে লেখা হয়েছে।

ইতোপূর্বে আমার লেখা *সঙ্গীত প্রবেশ, রাগ সঙ্গীত*, বাংলা একাডেমী থেকে *উচ্চাঙ্গ সঙ্গীত* এবং জাতীয় শিক্ষাক্রম ও পাঠ্যপুস্তক বোর্ড, ঢাকা থেকে *উচ্চ মাধ্যমিক উচ্চাঙ্গ সঙ্গীত-প্রথম পত্র* প্রকাশ পেয়েছে।

বাংলাদেশ শিল্পকলা একাডেমীতে দীর্ঘদিন কাজ করে সংগীত ও নৃত্য বিভাগের পরিচালক পদ থেকে অবসর গ্রহণ করার প্রস্তুতি-ছুটিকালীন সময়ে ব্যস্ত থাকার প্রয়োজনে পরবর্তী এই সংগীতগ্রন্থটি লিখতে শুরু করি। বইটি দেশের সংগীতশিল্পী, শিক্ষার্থী, শিক্ষক এবং দেশের সকল সংগীত মহাবিদ্যালয় ও বিশ্ববিদ্যালয়ের সংগীত বিষয়ক ছাত্র-ছাত্রীদের উপকারে আসবে বলে আমি বিশ্বাস করি।

বাংলাদেশ শিল্পকলা একাডেমীর প্রাক্তন মহাপরিচালক, প্রখ্যাত কণ্ঠশিল্পী মুস্তাফা জামান আব্বাসী গ্রন্থটি মুদ্রণের ব্যবস্থা করে একজন শিল্পীর প্রতি যে অনুরাগ ও ভালোবাসা প্রকাশ করেছেন, সেজন্য আমি তাঁর কাছে কৃতজ্ঞ। এছাড়াও একাডেমীর বর্তমান মহাপরিচালক আহমদ নজীর গ্রন্থটি প্রকাশ করার ব্যাপারে সহযোগিতার হাত প্রসারিত করে আমাকে কৃতজ্ঞতা পাশে আবদ্ধ করেছেন।

একাডেমীর গবেষণা ও প্রকাশনা বিভাগের পরিচালক ও আমার প্রাক্তন সহকর্মী, আখতারুন্নেছা বেগম গ্রন্থটি প্রকাশের ক্ষেত্রে বিভিন্ন পর্যায়ে যে সহযোগিতা করেছেন তা প্রশংসাযোগ্য। তাঁকে ধন্যবাদ জানাই।

একাডেমীর নাট্যকলা বিভাগের প্রাক্তন পরিচালক এস এম মহসীন কিছু মূল্যবান পরামর্শ দিয়েছেন। গবেষণা ও প্রকাশনা বিভাগের উপপরিচালক, সারা আরা মাহমুদ প্রকাশনার বিভিন্ন পর্যায়ে যথাযথ ভূমিকা পালন করেছেন। এস এম মহসীন এবং সারা আরা মাহমুদকে এজন্য ধন্যবাদ জানাই।

এছাড়াও বিভাগীও সহকারী সম্পাদক, সফিকুল ইসলাম গ্রন্থটি প্রকাশনার ক্ষেত্রে সাহায্যে করে আমাকে উপকৃত করেছেন।

সবশেষে মনি প্রিন্টার্স এর সহযোগিতার বিষয়টি এখানে বিশেষভাবে উল্লেখ্য। কম্পিউটারে কলম খাঁন নির্ভুল স্বরলিপি ছাপার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করে উপকৃত করেছেন। নিঃসন্দেহে এ ব্যপারে তিনি প্রশংসার দাবী রাখেন।

*রাগ সমারোহ* সংগীতগ্রন্থটি ক্ষুদ্র উপহার হিসেবে যদি দেশের সংগীতসমাজকে উপকৃত করে তাহলে আমার উদ্দেশ্য সফল হবে।

প্রকাশিত গ্রন্থে যদি কোনো ভুল-ত্রুটি থাকে তা সংশোধন করার সদিচ্ছা নিয়ে কেউ যদি এগিয়ে আসেন তাহলে বিষয়গুলো আন্তরিকতার সাথে গৃহীত হবে।

বক্তব্যশেষে আমার প্রয়াত সংগীতগুরু ওস্তাদ গফুর খান, ওস্তাদ ইউসুফ খান কোরায়শী এবং ওস্তাদ মুনশী রইসউদ্দিনের নাম আমি সশ্রদ্ধচিত্তে স্মরণ করছি। আমি তাঁদের কাছে ঋণী।

বিনীত
**ওমর ফারুক**

# সূচিপত্র

# ঔপপত্তিক অংশ

## সংগীত

কণ্ঠসংগীত বা গীত, যন্ত্রসংগীত বা বাদ্য এবং নৃত্যকলা বা নৃত্য- এই তিনটি কলার একত্র সমাবেশকে সংগীত বলা হয়। সাধারণভাবে কণ্ঠসংগীতকে বেশি প্রাধান্য দেয়া হয় বলে সংগীত বলতে গীতকলার কথাই আমাদের মনে হয়ে থাকে।

ক) **কণ্ঠসংগীত-** সুর, অর্থপূর্ণ কথা ও তালের সাহায্যে যখন কণ্ঠের মাধ্যমে মনের ভাব প্রকাশ করা হয়, তাকে 'কণ্ঠসংগীত' বা 'গীত' বলা হয়।

খ) **যন্ত্রসংগীত -** সুর ও তালের সাহায্যে বাদ্যযন্ত্রের মাধ্যমে যখন মনের ভাব প্রকাশ করা হয়, তাকে 'যন্ত্রসংগীত' বা 'বাদ্য' বলা হয়।

গ) **নৃত্যকলা -** সুর ও তালের সাহায্যে যখন অঙ্গ-প্রত্যঙ্গের মনোমুগ্ধকর সঞ্চালনের মাধ্যমে মনের ভাব প্রকাশ করা হয়, তাকে 'নৃত্যকলা' বা 'নৃত্য' বলা হয়।

প্রতিটি ক্ষেত্রে সুর, তাল এবং মনের ভাব প্রকাশ করার বিষয়সমূহ বিদ্যমান থাকায় গীত-বাদ্য-নৃত্য- এই তিনটি কলাকে একত্র করে এর নাম দেয়া হয়েছে সংগীত।

## নাদ

নাদ শব্দের দুটি অক্ষর 'ন' এবং 'দ'। ন-কার অর্থ প্রাণ বা বায়ু (Breath) এবং দ-কার অর্থ অগ্নি (Energy), এই দুটির সংযোগে নাদের সৃষ্টি। নাদ অর্থ শব্দ বা ধ্বনি। নাদ দুই প্রকার শ্রুতিকটু এবং শ্রুতিমধুর। যে ধ্বনি শ্রুতিকটু এবং সংগীত অনুপযোগী, তাকে সংগীতের ভাষায় 'কোলাহল' বলা হয়। সঙ্গীত উপযোগী শ্রুতিমধুর ধ্বনির সাহায্যে সংগীত সৃষ্টি হয় যা মনকে আনন্দ দেয়। এই নাদ দুই ভাগে বিভক্ত যথা – আহত নাদ ও অনাহত নাদ। আঘাতের মাধ্যমে যে নাদ বা ধ্বনি উৎপন্ন হয় তাকে 'আহত নাদ' বলা হয়। 'অনাহত নাদ' অতি সূক্ষ্ম যা গভীর সাধনার মাধ্যমে অনুভব করা সম্ভব। মানুষের কণ্ঠ, জিহ্বা, তালু ও ওষ্ঠের দ্বারা যে নাদ প্রকাশ পায়, তাকে 'আহত', 'ব্যক্ত', অথবা 'বর্ণাত্মক' নাদ বলা হয় এবং কোনো জড় বস্তুর পারস্পরিক সংঘাতের দ্বারা যে নাদের উৎপত্তি, তাকে 'অনাহত', 'অব্যক্ত' বা 'ধ্বনাত্মক' নাদ বলা হয়। সম্পূর্ণ সংগীতশাস্ত্র গড়ে উঠেছে আহত নাদকে অবলম্বন করে।

## নাদের চারটি বৈশিষ্ট্য

ক) **রূপভেদ (Magnitude)** – একই নাদ আস্তে অথবা জোরে প্রকাশ করা যায়। অর্থাৎ আওয়াজ মৃদু অথবা প্রবল হতে পারে। নাদের এইরূপ প্রকার ভেদকে 'রূপভেদ' বলা হয়।

খ) **জাতিভেদ (Timbre)** – অর্থাৎ এই নাদ মানুষের কণ্ঠ হতে নিঃসৃত না-কি বাদ্যযন্ত্র থেকে উদ্ভূত তা নাদের উৎপত্তিস্থল না দেখে বোঝা যায়। নাদের জাতি বলতে বিভিন্ন ধরনের নাদ বা ধ্বনিকে বোঝায়। এইরূপ কণ্ঠের বা যন্ত্রের আওয়াজ বিভিন্ন রকম হয়। কণ্ঠ হতে সৃষ্ট নাদ আর যন্ত্র থেকে সৃষ্ট নাদ পৃথক হয় যা নাদের 'জাতিভেদ' বলে পরিচিত।

গ) **স্থানভেদ (Pitch)**– অর্থাৎ নাদের নিম্নতা, মধ্যতা ও উচ্চতা অনুযায়ী কোন স্থান থেকে সেই ধ্বনি উৎপন্ন হচ্ছে তা বোঝা যায়।

ঘ) **বিরামভেদ (Timbre Prolongation or Pause)** – অর্থাৎ নাদের স্থায়িত্ব, নাদের স্থিতি সম্পর্কে অবগত হওয়া – যেমন এক, দুই অথবা তিন মাত্রা অনুযায়ী কতক্ষণ থামতে হবে তা মাত্রা দ্বারা বোঝা যায়।

## শ্রুতি

সংগীত উপযোগী ধ্বনির সূক্ষ্ম স্বরাংশ যা স্পষ্টভাবে শ্রুত হয় বা অনুভব করা যায় তাকে 'শ্রুতি' বলে। অর্থাৎ এক সুর থেকে অপর সুরে যাওয়ার সময় মধ্যবর্তী যে সুরের তরঙ্গ, যার দ্বারা একটি অপরটি হতে পৃথক ও সুস্পষ্টভাবে প্রতীয়মান হয়। সাতটি স্বরের মধ্যে ষড়জ, মধ্যম ও পঞ্চম স্বরগুলির প্রতিটি স্বরের চারটি করে শ্রুতি। ঋষভ ও ধৈবত স্বরগুলির প্রতিটি স্বরের তিনটি করে শ্রুতি এবং নিষাদ ও গান্ধার স্বরগুলির প্রতিটি স্বরের দুটি করে শ্রুতি। হিসাব অনুযায়ী স্বর সপ্তকের মোট শ্রুতিসংখ্যা বাইশ। শ্রুতিসমূহের শাস্ত্রীয় নাম যথাক্রমে – তীব্রা, কুমুদ্বতী, মন্দা, ছন্দোবতী, দয়াবতী, রঞ্জনী, রক্তিকা, রৌদ্রী, ক্রোধী, বজ্রিকা, প্রসারিণী, প্রীতি, মার্জনী, ক্ষিতি, রক্তা, সন্দিপনী, আলাপনী, মদন্তী, রোহিণী, রম্যা, উগ্রা ও ক্ষোভিনী।

| শ্রুতিসংখ্যা | শ্রুতির নাম | প্রাচীন শ্রুতি স্বর-ব্যবস্থা | বর্তমান শ্রুতি স্বর-নাম | স্বরের নাম |
|---|---|---|---|---|
| ১ | তীব্রা | .... | ষড়জ (শুদ্ধ) | ষড়জ |
| ২ | কুমুদ্বতী | .... | .... | অতি কোমল ঋষভ |
| ৩ | মন্দা | .... | .... | কোমল ঋষভ |
| ৪ | ছন্দোবতী | ষড়জ (শুদ্ধ) | .... | তীব্র কোমল ঋষভ |
| ৫ | দয়াবতী | .... | ঋষভ (শুদ্ধ) | শুদ্ধ ঋষভ |
| ৬ | রঞ্জনী | .... | .... | কোমল গান্ধার |
| ৭ | রক্তিকা | ঋষভ (শুদ্ধ) | .... | তীব্র কোমল গান্ধার |
| ৮ | রৌদ্রী | .... | গান্ধার (শুদ্ধ) | শুদ্ধ গান্ধার |
| ৯ | ক্রোধী | গান্ধার (শুদ্ধ) | .... | তীব্র গান্ধার |
| ১০ | বজ্রিকা | .... | মধ্যম (শুদ্ধ) | শুদ্ধ মধ্যম |
| ১১ | প্রসারিণী | .... | .... | তীব্র মধ্যম |
| ১২ | প্রীতি | .... | .... | তীব্রতর মধ্যম |
| ১৩ | মার্জনী | মধ্যম (শুদ্ধ) | .... | তীব্রতম মধ্যম |
| ১৪ | ক্ষিতি | .... | পঞ্চম (শুদ্ধ) | পঞ্চম |
| ১৫ | রক্তা | .... | .... | অতি কোমল ধৈবত |
| ১৬ | সন্দিপনী | .... | .... | কোমল ধৈবত |
| ১৭ | আলাপনী | পঞ্চম (শুদ্ধ) | .... | তীব্র কোমল ধৈবত |
| ১৮ | মদন্তী | .... | ধৈবত (শুদ্ধ) | শুদ্ধ ধৈবত |
| ১৯ | রোহিণী | .... | .... | কোমল নিষাদ |
| ২০ | রম্যা | ধৈবত (শুদ্ধ) | .... | তীব্র কোমল নিষাদ |
| ২১ | উগ্রা | .... | নিষাদ (শুদ্ধ) | শুদ্ধ নিষাদ |
| ২২ | ক্ষোভিনী | নিষাদ (শুদ্ধ) | .... | তীব্র নিষাদ |
| ১ | তীব্রা | .... | ষড়জ (শুদ্ধ) | ষড়জ |
| ২ | কুমুদ্বতী | .... | .... | .... |
| ৩ | মন্দা | .... | .... | .... |
| ৪ | ছন্দোবতী | ষড়জ | .... | .... |

## স্বর

বাইশটি শ্রুতি থেকে সৃষ্টি হয়েছে সংগীতের স্বর। যে ধ্বনি এক একটি স্বরের উপর স্থায়ী, পৃথক অথচ স্পষ্ট, স্থির এবং পূর্ণরূপে প্রকাশ পায় এবং মনকে প্রসন্ন করে, তাকে স্বর বলা হয়। যে স্বরগুলি স্থির এবং অবিকৃতভাবে প্রকাশ পায় তাকে 'শুদ্ধ স্বর' বলা হয়। শাস্ত্রমতে শুদ্ধ স্বর সাতটি যথা- সা-ষড়্জ, রে-ঋষভ, গা-গান্ধার, মা-মধ্যম, পা-পঞ্চম, ধা-ধৈবত এবং নি-নিষাদ। ষড়জ ও পঞ্চম স্বর দুটি ব্যতিরেকে অবশিষ্ট পাঁচটি স্বরের বিকৃত রূপ রয়েছে যা সংগীতক্ষেত্রে ব্যবহার করা হয়। এই পাঁচটি স্বরের বিকৃত রূপ যথাক্রমে কোমল ঋষভ, কোমল গান্ধার, কড়ি অথবা তীব্র মধ্যম, কোমল ধৈবত ও কোমল নিষাদ বলে পরিচিত।

## সপ্তক

সা-রে-গা-মা-পা-ধা-নি অর্থাৎ ষড়জ, ঋষভ, গান্ধার, মধ্যম, পঞ্চম, ধৈবত ও নিষাদ – এই সাতটি স্বরের সমষ্টিকে 'সপ্তক' বলা হয়। এখানে উল্লেখ্য যে, ষড়জ- ঋষভ - নিষাদকে চলতি কথায় অনেক ক্ষেত্রে আমরা খড়জ, রেখাব ও নিখাদ বলে থাকি।

## চল্ স্বর ও অচল স্বর

স্বর সপ্তকের ষড়জ ও পঞ্চম স্বর দুটি ছাড়া ঋষভ, গান্ধার, মধ্যম, ধৈবত ও নিষাদ স্বরগুলি স্থানচ্যুত হয়ে বিকৃত রূপ ধারণ করতে পারে বলে স্বরগুলিকে 'চল্ স্বর' বলা হয়। ষড়জ এবং পঞ্চম স্বরের কোনো রূপভেদ হয় না বলে এই দুটি স্বরকে 'অচল স্বর' বলা হয়। এই দুটি স্বর থেকে অন্যান্য স্বরগুলি উৎপন্ন হয়েছে। ঋষভ, গান্ধার, মধ্যম, ধৈবত ও নিষাদ স্বরগুলির রূপের পরিবর্তন হয় বলে স্বরগুলিকে 'চল্ স্বর' বলে অভিহিত করা হয়।

## স্বরের বিকৃত রূপ

চল্ স্বরগুলির মধ্যে ঋষভ, গান্ধার, ধৈবত ও নিষাদ- এই চারটি স্বর প্রয়োজন অনুযায়ী স্থানচ্যুত হয়ে অবস্থান থেকে নেমে 'কোমল' রূপ ধারণ করতে পারে। মধ্যম স্বরটি স্থানচ্যুত হয়ে অবস্থানের উপরে উঠে 'কড়ি' অথবা 'তীব্র' রূপ গ্রহণ করতে পারে। ষড়জ এবং পঞ্চম স্বর দুটির বিকৃত রূপ হয় না।

স্বরের শুদ্ধ ও বিকৃত রূপকে প্রকাশ করার জন্য শাস্ত্রমতে অক্ষর অনুযায়ী চিহ্নগুলি নিম্নরূপ :

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| শুদ্ধ | : | স | র | গ | ম | প | ধ | ন |
| কোমল | : | | ঋ | জ্ঞ | | | দ | ণ |
| কড়ি অথবা তীব্র | : | | | | হ্ম | | | |

## স্থান

নিম্নতা, মধ্যতা ও উচ্চতা অনুসারে স্বরের এই তিন প্রকার অবস্থানকে 'স্থান' বলা হয়। নিচের স্থানকে 'মন্দ্রস্থান' বা 'উদারা' বলা হয়, মধ্যের স্থানকে 'মধ্যস্থান' বা 'মুদারা' বলা হয় এবং উপরের স্থানকে 'তারস্থান' বা 'তারা' বলা হয়। পার্থক্য দেখাবার জন্য মন্দ্রস্থান বা উদারার স্বরগুলিতে 'হসন্ত' চিহ্ন ব্যবহার করা হয়। মধ্যস্থান বা মুদারার স্বরগুলিতে কোনো চিহ্ন ব্যবহার করা হয় না। তারস্থান বা তারার স্বরগুলিতে 'রেফ' চিহ্ন ব্যবহার করা হয়। এখানে বিশেষভাবে উল্লেখ্য যে, প্রতিটি স্থানে স্বরের শুদ্ধ ও বিকৃত রূপের অবস্থান রয়েছে। স্বরের শুদ্ধ ও বিকৃত রূপকে ক্রম অনুযায়ী সাজালে নিম্নরূপ হয়:

ষড়জ, কোমল ঋষভ, শুদ্ধ ঋষভ, কোমল গান্ধার, শুদ্ধ গান্ধার, শুদ্ধ মধ্যম, কড়ি মধ্যম, পঞ্চম, কোমল ধৈবত, শুদ্ধ ধৈবত, কোমল নিষাদ ও শুদ্ধ নিষাদ। অক্ষর অনুসারে স্বরের শুদ্ধ ও বিকৃত রূপকে হারমোনিয়ামের পর্দা বা রিড্ অনুযায়ী ক্রমানুসারে পর পর সাজালে নিম্নরূপ হবে :

স ঋ র জ্ঞ গ ম হ্ম প দ ধ ণ ন

| মন্দ্রস্থান (উদারা) | মধ্যস্থান (মুদারা) | তারস্থান (তারা) |
|---|---|---|
| স্ ঋ্ র্ জ্ঞ্ গ্ ম্ হ্ম্ প্ দ্ ধ্ ণ্ ন্ | স ঋ র জ্ঞ গ ম হ্ম প দ ধ ণ ন | র্স র্ঋ র্র র্জ্ঞ র্গ র্ম র্হ্ম র্প র্দ র্ধ র্ণ র্ন |

## বিশেষ দ্রষ্টব্য

এখানে বিশেষভাবে উল্লেখ্য যে সপ্তকের মধ্যেই স্বরের শুদ্ধ ও বিকৃত রূপের অবস্থান রয়েছে অর্থাৎ 'সপ্তক' কথাটি উল্লেখ করা হলে বুঝতে হবে যে তার মধ্যেই সাতটি স্বরের শুদ্ধ ও বিকৃত রূপ অন্তর্ভুক্ত। 'ত্রিসপ্তক' শব্দটি ব্যবহার করা হলে বুঝতে হবে যে মন্দ্রস্থান, মধ্যস্থান ও তারস্থানে স্বরের শুদ্ধ ও বিকৃত রূপ অন্তর্ভুক্ত। স্বরের শুদ্ধ ও বিকৃত রূপ সম্পর্কে অধিকাংশ সংগীত গ্রন্থে উল্লেখ করা হয়েছে যে শুদ্ধ সাতটি ও বিকৃত পাঁচটি মিলে মোট স্বরসংখ্যা বারোটি। হারমোনিয়ামে মন্দ্র – মধ্য – তারস্থানে স্বরের বিকৃত রূপকে বেঁধে দেয়া হয়েছে বলে এই ধারণা সকলের কাছে আরো বিশ্বাসযোগ্য হয়ে উঠেছে। এই ধারণা শাস্ত্রমতে মেনে নেয়া যায় না। বারোটি স্বরের ধারণাকে মেনে নিলে শাস্ত্র অনুযায়ী চল্ স্বর এবং অচল স্বরের বিষয়টি আর গ্রহণযোগ্য হতে পারে না কারণ তা পরস্পরবিরোধী। চল্ স্বরের ক্ষেত্রে যেহেতু স্থানচ্যুত হওয়ার বিষয়টি শাস্ত্র অনুসারে স্বীকৃত তাই স্বরের বিকৃত রূপটি সেই স্বরেরই একটি অংশ আর সেই জন্য একই নামে অভিহিত। এছাড়াও এই ধারণাকে মেনে নিলে শাস্ত্রমতে 'সপ্তক' আর 'ত্রিসপ্তক' শব্দগুলি আর ব্যবহার করার অবকাশ থাকে না। এর পরিবর্তে 'দ্বাদশক' এবং ত্রিদ্বাদশক' শব্দ দুটি ব্যবহার করার প্রয়োজন হবে। এমতাবস্থায় শাস্ত্রের গ্রহণযোগ্য যুক্তির স্বার্থে নিশ্চিতভাবে বলা যেতে পারে যে স্বর সাতটি।

## ঠাট

স্বরসমূহের যে বিশেষ রচনা অর্থাৎ সপ্ত স্বরের ভিত্তিতে যে শ্রেণিবিভাগ করা হয় এবং যা থেকে রাগ সৃষ্টি হতে পারে তাকে 'ঠাট' অথবা 'মেল' বলা হয়। দাক্ষিণাত্যের পণ্ডিত ব্যাংকটমূখী তাঁর রচিত গ্রন্থে সপ্ত-স্বর অবলম্বনে বাহাত্তরটি ঠাটের কথা উল্লেখ করেছেন। বর্তমানে হিন্দুস্তানি পদ্ধতি অনুযায়ী পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখন্ডে স্বরসমূহের ভিত্তিতে দশটি ঠাট গ্রহণ করেছেন। এই ঠাট-পদ্ধতি আমাদের দেশেও প্রচলিত। নিয়ম অনুসারে দশটি ঠাট নিম্নরূপ:

| | ঠাটের নাম | স্বর-সপ্তক | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | বিলাবল | স | র | গ | ম | প | ধ | ন |
| ২ | কল্যাণ | স | র | গ | ক্ষ | প | ধ | ন |
| ৩ | খাম্বাজ | স | র | গ | ম | প | ধ | ণ |
| ৪ | কাফি | স | র | জ্ঞ | ম | প | ধ | ণ |
| ৫ | মারওয়া | স | ঋ | গ | ক্ষ | প | ধ | ন |
| ৬ | ভৈরব | স | ঋ | গ | ম | প | দ | ন |
| ৭ | পূরবী | স | ঋ | গ | ক্ষ | প | দ | ন |
| ৮ | আশাবরী | স | র | জ্ঞ | ম | প | দ | ণ |
| ৯ | ভৈরবী | স | ঋ | জ্ঞ | মা | প | দ | ণ |
| ১০ | টোড়ী | স | ঋ | জ্ঞ | ক্ষ | প | দ | ন |

## রাগ

নাদ থেকে শ্রুতি, শ্রুতি থেকে স্বর, স্বর থেকে সপ্তক, সপ্তক থেকে ঠাট এবং ঠাট থেকে রাগ সৃষ্টি হয়। একটি ঠাট থেকে বহু রাগ সৃষ্টি হতে পারে। প্রতিটি রাগ বিশেষ নিয়মের মাধ্যমে স্বরবিন্যাস দ্বারা রচিত। স্বর, বর্ণ ও সংগীতের বিভিন্ন অলংকারের সাহায্যে যে মনোরঞ্জনকারী বিশেষ ধ্বনি শুনে মন প্রসন্ন হয়, তাকে 'রাগ' বলা হয়।

## জাতি

রাগের আরোহণ ও অবরোহণে অর্থাৎ উপরে যাওয়া এবং উপর থেকে নেমে আসার সময় স্বরসংখ্যার ব্যবহার অনুযায়ী রাগের শ্রেণিবিভাগকে জাতি বলা হয়। প্রধানত জাতি তিন প্রকার – 'ঔড়ব', 'ষাড়ব' ও 'সম্পূর্ণ'।

ক) ঔড়ব – পাঁচটি স্বরের ব্যবহারে যে-রাগের পূর্ণতা প্রকাশ পায়।

খ) ষাড়ব – ছয়টি স্বরের ব্যবহারে যে-রাগের পূর্ণতা প্রকাশ পায়।

গ) সম্পূর্ণ – সাতটি স্বরের ব্যবহারে যে-রাগের পূর্ণতা প্রকাশ পায়।

রাগের আরোহণ ও অবরোহণ– এই দুটির সহযোগে জাতি নির্ণয় করা হয় এবং তদনুযায়ী নয় প্রকার জাতি নির্ধারণ করা হয়েছে।

| | আরোহণ | অবরোহণ | জাতি |
|---|---|---|---|
| ১ | পাঁচটি | সাতটি | ঔড়ব – সম্পূর্ণ |
| ২ | ,, | ছয়টি | ঔড়ব – ষাড়ব |
| ৩ | ,, | পাঁচটি | ঔড়ব |
| ৪ | ছয়টি | সাতটি | ষাড়ব – সম্পূর্ণ |
| ৫ | ,, | ছয়টি | ষাড়ব |
| ৬ | ,, | পাঁচটি | ষাড়ব – ঔড়ব |
| ৭ | সাতটি | সাতটি | সম্পূর্ণ |
| ৮ | ,, | ছয়টি | সম্পূর্ণ – ষাড়ব |
| ৯ | ,, | পাঁচটি | সম্পূর্ণ – ঔড়ব |

## বর্ণ

গানে স্বরসমূহের প্রত্যক্ষ ক্রিয়া-নিয়মকে 'বর্ণ' বলে। রাগে স্বর (Matter) এবং বর্ণ (Manner)– এই দুটি প্রয়োজন। দুটির যে-কোনো একটি ছাড়া রাগের রূপ প্রকাশ করা যায় না। রাগে স্বর ব্যবহার করার ক্ষেত্রে, প্রয়োগের পার্থক্য বোঝাবার জন্য শাস্ত্রে চার প্রকার বর্ণের কথা উল্লেখ করা হয়েছে।

ক) স্থায়ী বর্ণ – একটি স্বরকে যখন বার বার প্রয়োগ করা হয়, তাকে স্থায়ী বর্ণ বলে। যেমন – স স স, র র র

খ) আরোহী বর্ণ – নিচের স্বর থেকে উপরের স্বর পর্যন্ত ক্রমানুসারে গেয়ে যাওয়াকে 'আরোহী বর্ণ' বলা হয়। যেমন– স র গ ম প ধ ন

গ) অবরোহী বর্ণ – উপরের স্বর থেকে নিচের স্বর পর্যন্ত ক্রমাগত নেমে আসাকে 'অবরোহী বর্ণ' বলা হয়। যেমন – র্স ন ধ প ম গ র

ঘ) সঞ্চারী বর্ণ – স্থায়ী, আরোহী ও অবরোহী বর্ণের সংমিশ্রণকে 'সঞ্চারী বর্ণ' বলা হয়। যেমন – স স, র র, গ ম প ধ, ম প, গ ম র স

## আরোহী ও অবরোহী

ষড়জ স্বর থেকে ক্রমানুসারে উপরে গেয়ে যাওয়াকে 'আরোহী', 'আরোহণ' অথবা 'অনুলোম' বলা হয়।

উপরের স্বর থেকে ক্রমানুসারে নিচে গেয়ে যাওয়াকে 'অবরোহী', 'অবরোহণ' অথবা 'বিলোম' বলা হয়।

## গ্রহ্ স্বর ও ন্যাস স্বর

রাগ পরিবেশনার ক্ষেত্রে প্রাচীনকালে কোন স্বর থেকে গাওয়া শুরু করতে হবে তার একটি নির্দিষ্ট নিয়ম ছিল। যে-স্বর থেকে রাগ আরম্ভ করা হয়, তাকে 'গ্রহ স্বর' বলে। সময়ের পরিবর্তনের সাথে সাথে এই নিয়মেরও ব্যতিক্রম লক্ষ্য করা যাচ্ছে।

যে-স্বরে এসে রাগের পরিবেশনা শেষ করা হয় তাকে 'ন্যাস স্বর' বলা হয়।

## বাদী, সমবাদী ও অনুবাদী স্বর

ক) **বাদী স্বর** – যে কোন রাগে যে স্বরটি সবচাইতে বেশি ব্যবহার করা হয় এবং প্রাধান্য পায়, তাকে 'বাদী স্বর' বলা হয়।

খ) **সমবাদী স্বর** – বাদী স্বরের চাইতে সামান্য কম অথচ আর সকল স্বরের চাইতে রাগে যে-স্বরটি বেশি প্রাধান্য পায়, তাকে 'সমবাদী স্বর' বলা হয়।

গ) **অনুবাদী স্বর** – বাদী ও সমবাদী স্বর দুটি ছাড়া রাগে আর যে-সকল স্বর ব্যবহার করা হয়, তাকে 'অনুবাদী স্বর' বলা হয়।

## বিবাদী, বর্জিত ও কণ্ স্বর (ভূষিকা)

ক) **বিবাদী স্বর** – যে স্বর রাগে ব্যবহার করা হয় না এবং প্রয়োগ করলে রাগের রূপ নষ্ট হয়, তাকে 'বিবাদী স্বর' বলা হয়। সুকৌশলে অতি সতর্কতার সাথে গুণীজনেরা মাঝে মধ্যে রাগ পরিবেশনায় বিবাদী স্বর প্রয়োগ করে থাকেন।

খ) **বর্জিত স্বর** – রাগে যে স্বর একেবারেই লাগে না, তাকে 'বর্জিত স্বর' বলা হয়।

গ) **কণ্ স্বর বা ভূষিকা** – একটি স্বরকে উচ্চারণ করার সময় যদি অন্য একটি স্বরকে সামান্য ছুঁয়ে আসে, সেই ছুঁয়ে আসা স্বরটিকে 'কণ্ স্বর', 'স্পর্শ স্বর' অথবা 'ভূষিকা' বলা হয়।

## পকড়

রাগের রূপ প্রকাশ করার প্রয়োজনে যে অল্প সংখ্যক এবং গুরুত্বপূর্ণ স্বর ব্যবহার করা হয় তাকে 'পকড়' বলে।

## আলাপ, বিস্তার ও গায়কী

ক. আলাপ অর্থ পরিচয়। রাগ-সংগীতের বিভিন্ন রকম অলংকার ইত্যাদি ব্যবহার করে স্বরপ্রয়োগের মাধ্যমে রাগের রূপ প্রকাশ করে দেখানোকে 'আলাপ' বলে। আলাপে তালের প্রয়োজন হয় না। রাগ পরিবেশনায় –তানা, এরি, রে, তোম ইত্যাদি অর্থহীন শব্দ আলাপে ব্যবহার করা হয়।

খ. স্বরবিন্যাসের মাধ্যমে আলাপ-রীতিতে তাল ও লয়ের সাথে কথার সাহায্যে রাগের রূপ প্রকাশ করার পদ্ধতিকে 'বিস্তার' বলা হয়।

ঘ. যে রীতি ও শৈলীতে বিভিন্ন ঘরানার শিল্পী তাঁদের স্বকীয় বৈশিষ্ট্য প্রদর্শন করে থাকে, সেই গায়ন ভঙ্গী অথবা (Style) ঢংকে 'গায়কী' বলা হয়।

## পূর্বাঙ্গ ও উত্তরাঙ্গ

সপ্তকের সাতটি স্বর স র গ ম প ধ ন-এর সাথে তারস্থানের ষড়জ (র্স) স্বরটি যোগ করা হলে আটটি স্বর পাওয়া যায়। এই আটটি স্বরকে দুই ভাগ করা হলে প্রথম ভাগে স র গ ম অংশকে পূর্বাঙ্গ এবং দ্বিতীয় ভাগে প ধ ন র্স অংশকে উত্তরাঙ্গ মানা হয়। কিন্তু পূর্বাঙ্গ বলতে ষড়জ থেকে পঞ্চম (স-প) এবং উত্তরাঙ্গ বলতে মধ্যম থেকে তারস্থানের ষড়জ (ম-র্স) পর্যন্ত প্রসারিত, অর্থাৎ এই নিয়ম অনুযায়ী মধ্যম এবং পঞ্চম স্বরের মধ্যে ব্যবধান থাকায় রাগের চলনের সুবিধার জন্য প্রশস্ত ক্ষেত্র হিসেবে পূর্বাঙ্গ বলতে স র গ ম প এবং উত্তরাঙ্গ বলতে ম প ধ ন র্স-কে শাস্ত্রীয়ভাবে নির্ধারণ করা হয়েছে। মধ্যম এবং পঞ্চম স্বর দুটি পূর্বাঙ্গ এবং উত্তরাঙ্গ উভয় অংশে বাদী স্বর হিসেবে ব্যবহার করা যেতে পারে।

বাদী স্বর যদি প্রথম অংশে পড়ে তাহলে সেই রাগকে 'পূর্বাঙ্গ' এবং বাদী স্বর যদি দ্বিতীয় অংশে পড়ে তাহলে সেই রাগকে 'উত্তরাঙ্গ' হিসেবে গণ্য করা হয়।

এখানে বিশেষভাবে উল্লেখ্য যে, রাগ পূর্বাঙ্গের হলে উদারা ও মুদারা সপ্তকে রাগের রূপ প্রকাশ পাবে এবং রাগ উত্তরাঙ্গের হলে মুদারা ও তারা সপ্তকে রাগের রূপ প্রকাশ পাবে।

## আশ্রয় রাগ ও জন্য রাগ

প্রত্যেকটি ঠাটের নাম অনুসারে সেই ঠাটেরই অন্তর্ভুক্ত একটি করে রাগ আছে। এই রাগগুলি 'আশ্রয় রাগ' অথবা 'জনক রাগ' বলে অভিহিত। আশ্রয় রাগ বা জনক রাগ ছাড়া আর সকল রাগকে 'জন্য রাগ' বলা হয়।

## সন্ধিপ্রকাশ রাগ

দিন ও রাতের মিলনের সন্ধিক্ষণে যে-সকল রাগ গাওয়া হয় তাকে 'সন্ধিপ্রকাশ রাগ' বলা হয়। সূর্যোদয় ও সূর্যাস্ত –এই উভয় সময়েই সন্ধিপ্রকাশ রাগ গাওয়া হয়। উভয় ক্ষেত্রে ঋষভ ও ধৈবত স্বর কোমল থাকে (ঋ ও দ)। প্রাতঃকালীন সন্ধিপ্রকাশ রাগে শুদ্ধ মধ্যম প্রবল ও কড়ি মধ্যম দুর্বল হয়। সন্ধ্যাকালীন সন্ধিপ্রকাশ রাগে তার বিপরীত অর্থাৎ কড়ি মধ্যম প্রবল এবং শুদ্ধ মধ্যম দুর্বল হয়। বিশেষ ক্ষেত্রে সন্ধিপ্রকাশ রাগে শুদ্ধ ধৈবত ব্যবহৃত হয়ে থাকে।

## মূর্চ্ছনা

সপ্তকের যে-কোনো স্বর থেকে শুরু করে স্বরের মধ্যবর্তী শ্রুতিগুলি ভঙ্গ না করে অবিছিন্নভাবে আরোহণ-অবরোহণ গতিতে স্বর সমূহ প্রকাশ করা হলে তাকে 'মূর্চ্ছনা' বলা হয়। অর্থাৎ যে-কোনো স্বর থেকে শুরু করে ক্রমানুসারে পরবর্তী স্থানের অনুরূপ স্বরের সাহায্যে আরোহণ-অবরোহণ করাকে 'মূর্চ্ছনা' বলে।

যেমন – স র গ ম প ধ ন, ন ধ প ম গ র স
ন্ স র গ ম প ধ, ধ প ম গ র স ন্

## পুকার

বিভিন্ন সপ্তকের অন্তর্গত এক বা একাধিক স্বর-উচ্চারণকে পুকার বলে।

যেমন– ধ ন ধ র্স ন র্স, ধ্ ন্ ধ্ স ন্ স
র্স র্র গ্র গ্র র্র র্স, স র গ গ র স

## অলংকার

বর্ণের বিশেষ রচনা-পদ্ধতিকে 'অলংকার' বলে। স্বরের বর্ণসমষ্টি থেকে অলংকারের সৃষ্টি। অর্থাৎ স্থায়ী, আরোহী, অবরোহী ও সঞ্চারী বর্ণের মিশ্রিত ও নিয়মিত স্বরক্রমকেই অলংকার বলা হয়, যা তানের প্রকারভেদকে বোঝায়। সংগীতকে সুন্দর করে সাজিয়ে তোলাই অলংকারের উদ্দেশ্য।

## আশ
ক্রমানুসারে স্বরকে অবিছিন্নভাবে উচ্চারণ করলে যে-অলংকার সৃষ্টি হয়, তাকে 'আশ' বলে।

## মীড়
এক স্বর থেকে অন্য স্বরে অবিচ্ছেদ্যভাবে গড়িয়ে যাওয়া বা আসাকে 'মীড়' বলা হয়।

## গমক
যে-কোনো স্বরকে যখন তার নিচের শ্রুতি গ্রহণ করে কম্পনের মাধ্যমে গম্ভীরতাসহ প্রকাশ করা হয় তাকে 'গমক' বলে।

## বাঁট
রাগকে শুদ্ধ রেখে গানের কথাকে বিভিন্ন ছন্দ ও লয়ে সাজিয়ে গাওয়াকে 'বাঁট' বলে। অর্থাৎ বিভিন্ন ছন্দে এবং গতিতে গানের কথার সাহায্যে রাগের রূপকে ঠিক রেখে তাল ও মাত্রার সহযোগে দুগুণ, চৌগুণ, দেড় প্রভৃতি নানা প্রকার ছন্দে ভাগ প্রকাশ করে গাওয়াকে 'বাঁট' বলে।

## প্রস্বন
গাওয়ার সময় কণ্ঠস্বরকে প্রয়োজন অনুযায়ী স্বাভাবিক অবস্থার চাইতে হঠাৎ বাড়িয়ে দেয়াকে 'প্রস্বন' বলে।

## তান
স্বরের সাহায্যে বিভিন্ন গতিতে আকার ধ্বনি উচ্চারণ করে আরোহণ-অবরোহণ করাকে 'তান' বলা হয়।

**শুদ্ধতান** – সরল গতিতে যে তান প্রকাশ পায়।
**বোলতান** – যে তান কথার সাহায্যে প্রকাশ পায়।
**গমক তান** – গমকের মাধ্যমে যে তান প্রকাশ করা হয়।
**কূটতান** – যে তানের গতি বক্র।
**সাপাট তান** – যে তান সোজা হয়ে উপরে উঠে আবার ফিরে আসে।

## কলি বা তুক
গানের বিভিন্ন ভাগকে 'কলি' অথবা 'তুক' বলা হয়। প্রথম কলিকে স্থায়ী, দ্বিতীয় কলিকে 'অন্তরা', তৃতীয় কলিকে সঞ্চারী এবং চতুর্থ বা শেষ কলিকে 'আভোগ' বলা হয়।

## সার্গমগীত
উচ্চাঙ্গ সংগীতে রাগের শুদ্ধতাকে রক্ষা করে তাল ও লয়ে স্বর উচ্চারণ করে যে-গীত গাওয়া হয়, তাকে 'সার্গমগীত' বলা হয়।

## লক্ষণগীত
রাগের শুদ্ধতাসহ রাগ-শাস্ত্রের বিষয়ভিত্তিক কথা দিয়ে তালে ও লযে যে-গান গাওয়া হয়, তাকে 'লক্ষণগীত' বলা হয়।

## তারানা
ওদের্, নাদের্, তোমদের্, দৃম্‌তানা, তাদিয়ানা, ওদানি, তাদানি, আলালুম ইত্যাদি কিছু অর্থহীন শব্দ এবং তবলা অথবা পাখ্‌ওয়াজের বোলের সাহায্যে 'তারানা' রচিত। আলাপ, বিস্তার, তান, বাট এতে প্রয়োজন হয় না, তবে রাগকে শুদ্ধ রেখে গাওয়া হয়। এর দুটি কলি থাকে যা মধ্য অথবা দ্রুতলয়ে গাওয়া হলে উপভোগ্য হয়।

## ধ্রুপদ

উচ্চাঙ্গ সংগীতে 'ধ্রুপদ' সবচাইতে প্রাচীন। বর্তমানে এই উপমহাদেশে এর চর্চা অনেক কমে গেছে। অধিকাংশ ক্ষেত্রে এর চারটি কলি পাওয়া যায়। খেয়ালের মতো তান অথবা পাল্টা ধ্রুপদে ব্যবহার করা হয় না তবে গমক, বাট, মীড়সহ বিভিন্ন প্রকারের লয়কারী এর বিশেষ আকর্ষণ। চৌতাল, ধামার, সুলতাল, ঝাপতাল, রূপক ইত্যাদি তালে পাখ্ওয়াজের সাহায্যে ধ্রুপদ গাওয়া হয়।

## ধামার

'ধামার' এক প্রকার প্রাচীন উচ্চাঙ্গ সংগীত যা ধামার তালে গাওয়া হয় বলে হয়ত এই নামে পরিচয় লাভ করেছে। হিন্দু সম্প্রদায়ের হোলি উৎসবে ধামার শোনা যায় এবং এর রচনায় শ্রীকৃষ্ণ, গোপীলীলা ও বসন্ত ঋতুর বর্ণনা প্রকাশ পায়। এতে বাঁট করা হয়, তাই ছন্দের কাজের জন্য আরো আকর্ষণীয় হয়ে উঠে। ধামার মৃদঙ্গের সাহায্যে গাওয়া হয়।

## খেয়াল

খেয়াল মানে কল্পনা। রাগকে শুদ্ধ রেখে আলাপ, বিস্তার, গায়কী, বাঁট, তেহাই ও বিভিন্ন প্রকারের তান ব্যবহার করে শিল্পী এর দুটি কলি– স্থায়ী এবং অন্তরাকে উপভোগ্য করে তোলে। গাওয়ার সময় শিল্পীর স্বকীয় শিল্পবুদ্ধি এবং কল্পনাশক্তি রাগ বিস্তারের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে বলে এই কল্পনার জন্য এর নাম হয়েছে 'খেয়াল'। সফল খেয়ালশিল্পীর জন্য কঠিন অনুশীলনের প্রয়োজন এবং যথেষ্ট জ্ঞান ও অভিজ্ঞতা থাকা আবশ্যক। তবলা-বাঁয়ার সাহায্যে খেয়াল বিলম্বিত, মধ্য ও দ্রুতলয়ে গাওয়া হয়। উচ্চাঙ্গ সংগীতের ক্ষেত্রে খেয়াল বর্তমানে খুব জনপ্রিয়।

## ঠুমরী

রাগসংগীতে 'ঠুমরী' অত্যন্ত জনপ্রিয়। লঘু প্রকৃতির কিছু রাগের সাহায্যে হালকা রস সৃষ্টি করে গাওয়া হয় বলে ঠুমরী শ্রোতার মনকে আরো বেশি আকৃষ্ট করে। এর জন্য রাগকে শুদ্ধ রাখার প্রয়োজন হয় না। ভিন্ন ভিন্ন রাগকে সংমিশ্রণ করার সময় শিল্পীর সৌন্দর্যজ্ঞান, শিল্পকুশলতা ও রসসৃষ্টিকারী শিল্পবোধ এর প্রাণস্বরূপ। যথেষ্ট জ্ঞান ও অভিজ্ঞতা না থাকলে এবং সুকণ্ঠের অধিকারী না হলে সফল ঠুমরী শিল্পী হওয়া যায় না। রাগমিশ্রণের ক্ষেত্রে দক্ষতার প্রয়োজন এবং সূক্ষ্ম স্বরবিন্যাসের মাধ্যমে ভাবপ্রবণতাকে আশ্রয় করে গাইতে হয়। এর দুটি কলি, 'স্থায়ী' এবং 'অন্তরা'। কথাকে সুরের কলাকৌশলের মাধ্যমে বুঝিয়ে দেয়াই এর বৈশিষ্ট্য। ঠুমরী ত্রিতাল, আদ্ধা বা সেতারখানি, দীপচণ্ডী, যৎ ইত্যাদি তালে তবলা-বাঁয়ার সাহায্যে গাওয়া হয়।

## দাদ্‌রা

'দাদ্‌রা' ঠুমরী অঙ্গে গাওয়া হয়। এর প্রকৃতি ও মেজাজ আরো হালকা। দাদ্‌রা তালে অধিকাংশ ক্ষেত্রে গাওয়া হয় বলে এর নাম দাদ্‌রা হিসেবে পরিচয় লাভ করেছে।

## সাদ্‌রা

যে-উচ্চাঙ্গ সংগীতের রচনায় আল্লাহ্, রসুল অথবা পীর-আউলিয়াদের প্রশংসার কথা থাকে এবং যা খেয়াল অথবা ধ্রুপদ অঙ্গে ঝাপতালে গাওয়া হয়, তাকে 'সাদ্‌রা' বলে।

## চতুরঙ্গ

'চতুরঙ্গ' খেয়াল অঙ্গে গাওয়া হয়। এর চারটি কলি থাকে যার মাধ্যমে চারটি বিষয় পাওয়া যায়। প্রথম কলিতে 'কথা', দ্বিতীয় কলিতে 'তারানা', তৃতীয় কলিতে 'সার্গম' এবং চতুর্থ কলিতে 'তবলা' অথবা 'পাখ্ওয়াজে'র বোল প্রকাশ পায়। এতে রাগ শুদ্ধভাবে ব্যবহার করা হয়।

## ত্রিবট

রাগকে শুদ্ধ রেখে খেয়াল অঙ্গে 'ত্রিবট' গাওয়া হয়। এর তিনটি কলি এবং এর মাধ্যমে তিনটি বিষয় প্রকাশ পায়। প্রথম কলিতে 'কথা', দ্বিতীয় কলিতে 'তারানা' এবং তৃতীয় কলিতে 'তবলা' অথবা 'পাখওয়াজ' এর বোল পাওয়া যায়।

## টপ্পা

'টপ্পা' হাল্কা প্রকারের রাগসংগীত। গোলাম নবী ওরফে শোরী মিয়া লক্ষ্ণৌর নবাব আসফউদ্দৌলার দরবারে সর্বপ্রথম টপ্পা পরিবেশন করেন। পাঞ্জাবে এক সময়ে টপ্পা খুব জনপ্রিয় ছিল। এ-গানের প্রকৃতি চঞ্চল এবং জমজমা (এক প্রকার দানাদার তান) ব্যবহার করার বিষয়টি এর প্রধান আকর্ষণ। বর্তমানে এর চর্চা কমে গেছে, তবে প্রাচীন বাংলা গানে এর প্রভাব লক্ষ্য করা যায়। হালকা রস সৃষ্টিকারী কিছু রাগের উপর ভিত্তি করে টপ্পা গাওয়া হয়। টপ্পা গানের ভাষা অধিকাংশই পাঞ্জাবি।

বাংলাদেশে এর চর্চা কোনো এক সময়ে ছিল। বাংলা ভাষায় টপ্পা রচনা ও প্রচলন করেন রামনিধি গুপ্ত। তাঁর প্রচলিত টপ্পাকে নিধুবাবুর টপ্পা বলা হয়।

# তাল অংশ

## তাল

মাত্রার সমষ্টিকে 'তাল' বলে। মাত্রা, ছন্দ ও লয়কে বিভিন্নভাবে সাজিয়ে তাল সৃষ্টি করা হয়েছে। তাল সংগীতের প্রাণস্বরূপ।

## মাত্রা

তালের প্রত্যেকটি ক্ষুদ্র অংশ অথবা কাল-ভাগকে 'মাত্রা' বলা হয়।

## লয়

সংগীতের সমান গতিকে লয় বলে। লয় তিন প্রকার – বিলম্বিত লয়, মধ্যলয়, দ্রুতলয়।

## সম

তালের প্রথম মাত্রাটিকে 'সম' বলা হয়। মাত্রাটিতে আঘাত প্রবল হয়। রূপক তালের ক্ষেত্রে এই নিয়মের ব্যতিক্রম লক্ষ্য করা যায়, কারণ এই তালের প্রথম মাত্রাটি সম না হয়ে ফাঁক হিসেবে গণ্য করা হয়।

## সমপদী ও বিসমপদী

যে-সকল তালের প্রতিটি বিভাগের মাত্রাসংখ্যা সমান হয় তাকে 'সমপদী' এবং যে-সকল তালের সবকটি বিভাগের মাত্রাসংখ্যা সমান হয় না তাকে 'বিসমপদী' বলা হয়।

## তেহাই

তালের নিয়ম অনুসারে তিনবার সমানভাবে ঘুরে সমে আসাকে 'তেহাই' বলে।

## প্রচলিত কিছু তাল

### কাহারবা (কার্ফা)

(তবলার ঠেকা) ৪+৪ = ৮ মাত্রা।

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | | ০ | | | | |
| I | ধা | গে | না | তি | \| | না | গে | ধি | না | I |
| | ১ | ২ | ৩ | ৪ | | ৫ | ৬ | ৭ | ৮ | |

(তবলার ঠেকা) ২ + ২ = ৪ মাত্রা।

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| | + | | | ০ | | |
| I | ধাগে | নাতি | \| | নাগে | ধিনা | I |
| | ১ | ২ | | ৩ | ৪ | |

### দাদ্‌রা

(তবলার ঠেকা) ৩ + ৩ = ৬ মাত্রা।

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | ০ | | | |
| I | ধা | ধিন্‌ | না | \| | না | তি | না | I |
| | ১ | ২ | ৩ | | ৪ | ৫ | ৬ | |

### তেওড়া (তীব্রা)

(তবলার ঠেকা) ৩ + ২ + ২ = ৭ মাত্রা।

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | ২ | | | ৩ | | |
| I | ধা | ধিন্‌ | তেটে | \| | ধা | ধিন্‌ | \| | ধাগি | তেটে | I |
| | ১ | ২ | ৩ | | ৪ | ৫ | | ৬ | ৭ | |

### রূপক

(তবলার ঠেকা) ৩ + ২ + ২ = ৭ মাত্রা।

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | ১ | | | ২ | | |
| I | তিন্‌ | তিন্‌ | তাক | \| | ধিন্‌ | ধাগে | \| | ধিন্‌ | ধাগে | I |
| | ১ | ২ | ৩ | | ৪ | ৫ | | ৬ | ৭ | |

### ঝাপতাল

(তবলার ঠেকা) ২ + ৩ + ২ + ৩ = ১০ মাত্রা।

| | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | ৩ | | | | ০ | | | ১ | | | |
| I | ধি | না | \| | ধি | ধি | না | \| | তি | না | \| | ধি | ধি | না | I |
| | ১ | ২ | | ৩ | ৪ | ৫ | | ৬ | ৭ | | ৮ | ৯ | ১০ | |

**সুলতাল (সুরফাঁক)**

(পাখ্‌ওয়াজের বোল)  ২ + ২ + ২ + ২ + ২ = ১০ মাত্রা।

+ ০ ১ ২ ০
I ধা ধা | দেন্ তা | কৎ তাগে | তেটে কতা | গদি ঘেনে I
১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০

**একতাল**

(তবলার ঠেকা)  ৩ + ৩ + ৩ + ৩ = ১২ মাত্রা।

+ ৩ ০ ১
I ধিন্ ধিন্ না | না থুন্ না | কৎ তা ধাগে | তেরেকেটে ধিন্ ধাধা I
১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০ ১১ ১২

**একতাল**

(তবলার ঠেকা)  ২ + ২ + ২ + ২ + ২ + ২ = ১২ মাত্রা।

+ ০ ২ ০ ৩ ৪
I ধিন্ ধিন্ | ধাগে তেরেকেটে | খুন্ নানা | কৎ তা | ধাগে তেরেকেটে | ধিন্ ধাধা I
১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০ ১১ ১২

**চৌতাল**

(পাখ্‌ওয়াজের বোল)  ২ + ২ + ২ + ২ + ২ + ২ = ১২ মাত্রা।

+ ০ ২ ০ ৩ ৪
I ধা ধা | দেন্ তা | কৎ তাগে | দেন্ তা | তেটে কতা | গদি ঘেনে I
১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০ ১১ ১২

**ঝুমরা**

(তবলার ঠেকা)  ৩ + ৪ + ৩ + ৪ = ১৪ মাত্রা।

+ ৩ ০ ১
I ধিন্ ধা তেরেকেটে | ধিন্ ধিন্ ধাগে তেরেকেটে | তিন্ তা তেরেকেটে | ধিন্ ধিন্ ধাগে তেরেকেটে |
১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০ ১১ ১২ ১৩ ১৪

**ধামার**

(পাখ্‌ওয়াজের বোল)  ৫ + ২ + ৩ + ৪ = ১৪ মাত্রা।

+ ৩ ০ ১
I ক ধে টে ধে টে | ধা S | গ দি নে | দি নে তা S I
১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০ ১১ ১২ ১৩ ১৪

**ত্রিতাল**

(তবলার ঠেকা) ৪ + ৪ + ৪ + ৪ = ১৬ মাত্রা।

| | | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | | ৩ | | | | | ০ | | | | | ১ | | | | |
| I | ধা | ধিন্ | ধিন্ | ধা | \| | না | ধিন্ | ধিন্ | ধা | \| | না | তিন্ | তিন্ | তা | \| | তেটে | ধিন্ | ধিন্ | ধা | I |
| | ১ | ২ | ৩ | ৪ | | ৫ | ৬ | ৭ | ৮ | | ৯ | ১০ | ১১ | ১২ | | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | |

**তিল্ওয়ারা**

(তবলার ঠেকা) ৪ + ৪ + ৪ + ৪ = ১৬ মাত্রা।

| | | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | | ৩ | | | | | ০ | | | | | ১ | | | | |
| I | ধা | তৃক | ধি | ধি | \| | ধা | ধা | তি | তি | \| | ধা | তৃক | ধি | ধি | \| | ধা | ধা | ধি | ধি | I |
| | ১ | ২ | ৩ | ৪ | | ৫ | ৬ | ৭ | ৮ | | ৯ | ১০ | ১১ | ১২ | | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | |

**সেতারখানী বা আদ্ধা**

(তবলার ঠেকা) ৪ + ৪ + ৪ + ৪ = ১৬ মাত্রা।

| | | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | | ৩ | | | | | ০ | | | | | ১ | | | | |
| I | ধা | ধিন্ | ইন্ | ধা | \| | ধা | ধিন্ | ইন্ | ধা | \| | তা | তি | ইন্ | তা | \| | তা | ধি | ইন্ | ধা | I |
| | ১ | ২ | ৩ | ৪ | | ৫ | ৬ | ৭ | ৮ | | ৯ | ১০ | ১১ | ১২ | | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | |

**দীপচণ্ডী**

(তবলার ঠেকা) ৩ + ৪ + ৩ + ৪ = ১৪ মাত্রা।

| | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | ৩ | | | | | ০ | | | | ১ | | | | |
| I | ধা | ধিন্ | S | \| | ধা | গে | তিন্ | S | \| | তা | তিন্ | S | \| | ধা | গে | তিন্ | S | I |
| | ১ | ২ | ৩ | | ৪ | ৫ | ৬ | ৭ | | ৮ | ৯ | ১০ | | ১১ | ১২ | ১৩ | ১৪ | |

**যৎ**

(তবলার ঠেকা) ৪ + ৪ = ৮ মাত্রা।

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | | ০ | | | | |
| I | ধা | ধিন্ | ধাধা | ধিন্ | \| | তা | তিন্ | ধাধা | ধিন্ | I |
| | ১ | ২ | ৩ | ৪ | | ৫ | ৬ | ৭ | ৮ | |

# তানপুরা বাঁধার নিয়ম

উচ্চাঙ্গসংগীতে তানপুরা একান্তভাবে অপরিহার্য। উচ্চাঙ্গ-কণ্ঠসংগীত অথবা যন্ত্রসংগীতের পরিবেশনায় বাদ্যযন্ত্রটি সুরের অপূর্ব পরিবেশ সৃষ্টি করে। তানপুরার চারটি তার থাকে। প্রথম তারটি তামা অথবা পিতলের তৈরী এবং 'পঞ্চমের তার' বলে পরিচিত। যদিও প্রয়োজন অনুসারে তারটিকে পঞ্চম, মধ্যম অথবা গান্ধার স্বরে বাঁধা হয়।

দ্বিতীয় এবং তৃতীয় দুটি তারকে 'জুড়ি তার' বলা হয়। এ দুটি তার ইস্পাতের তৈরী এবং মধ্যস্থান বা মুদারার ষড়জে বাঁধা হয়। যন্ত্রসংগীতের পরিবেশনায় অধিকাংশ ক্ষেত্রে তানপুরায় চিকন তার লাগিয়ে তারস্থান বা তারার ষড়জে সুর বাঁধা হয়।

চতুর্থ মোটা তামার অথবা পিতলের তারটি 'খড়জের তার' বলে অভিহিত। তারটিকে মন্দ্রস্থান অথবা উদারার ষড়জ স্বরে বাঁধা হয়।

প্রথমে মধ্যের দুটি জুড়ি তারকে মুদারা সপ্তকের ষড়জে অতি সূক্ষ্মভাবে মিলাতে হয়। এই সুরের সাথে মিল রেখে চতুর্থ অথবা খড়জের তারটি সহজেই বেঁধে নেয়া যায়।

সবশেষে জুড়ি এবং খড়জের সুর থেকে নির্ধারণ করে, প্রথম তারটি পঞ্চম, মধ্যম অথবা গান্ধার স্বরে মিলিয়ে নেয়া যায়।

বিষয়টি সহজ মনে হলেও বাস্তবে তানপুরাকে সূক্ষ্মভাবে সুরে বাঁধা খুবই কঠিন। তানপুরা বাদ্যযন্ত্রটি সঠিকভাবে বাঁধার ক্ষেত্রে শিল্পীর স্বরজ্ঞান এবং সুরের ওজনবোধ থাকা আবশ্যক।

তানপুরা



# আকার মাত্রিক স্বরলিপি পরিচয়

| সংকেত | সংজ্ঞা | অর্থ |
|---|---|---|
| স র গ ম প ধ ন | শুদ্ধ স্বরের চিহ্ন | ষড়জ, ঋষভ, গান্ধার, মধ্যম, পঞ্চম, ধৈবত, নিষাদ |
| ঋ জ্ঞ দ ণ | কোমল রূপের চিহ্ন | ঋষভ, গান্ধার, ধৈবত, নিষাদ |
| হ্মা | কড়ি বা তীব্র রূপের চিহ্ন | মধ্যম |
| া | আকার | এক মাত্রা |
| ঃ | বিসর্গ | অর্ধ মাত্রা |
| ০ | শূন্য | সিকি মাত্রা |
| | হসন্ত | উদারা চিহ্ন |
| | রেফ | তারা চিহ্ন |
| স ঋ র জ্ঞ গ ম হ্মা প দ ধ ণ ন | ক্ষুদ্রাক্ষর | ভূষিকা |
| ০ | শূন্য | ফাঁক |
| + | যোগচিহ্ন | সম্ |
| I | স্তম্ভ | তালের এক ফেরতা |
| I I | যুগল স্তম্ভ | কলির শুরু ও সমাপ্তি |
| ⌒ | বক্ররেখা | মীড় |

# ক্রিয়াত্মক অংশ

## শুদ্ধ স্বর সাধন-প্রণালি

### প্রথম প্রকার

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| সা | রা | | | | | | |
| সা | রা | গা | | | | | |
| সা | রা | গা | মা | | | | |
| সা | রা | গা | মা | পা | | | |
| সা | রা | গা | মা | পা | ধা | | |
| সা | রা | গা | মা | পা | ধা | না | |
| সা | রা | গা | মা | পা | ধা | না | র্সা |

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| র্সা | না | | | | | | |
| র্সা | না | ধা | | | | | |
| র্সা | না | ধা | পা | | | | |
| র্সা | না | ধা | পা | মা | | | |
| র্সা | না | ধা | পা | মা | গা | | |
| র্সা | না | ধা | পা | মা | গা | রা | |
| র্সা | না | ধা | পা | মা | গা | রা | সা |

### দ্বিতীয় প্রকার

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| সা | রা | গা | মা | পা | ধা | না | র্সা |
| রা | গা | মা | পা | ধা | না | র্সা | |
| গা | মা | পা | ধা | না | র্সা | | |
| মা | পা | ধা | না | র্সা | | | |
| পা | ধা | না | র্সা | | | | |
| ধা | না | র্সা | | | | | |
| না | র্সা | | | | | | |

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| র্সা | না | ধা | পা | মা | গা | রা | সা |
| না | ধা | পা | ম | গা | রা | সা | |
| ধা | পা | মা | গা | রা | সা | | |
| পা | মা | গা | রা | সা | | | |
| মা | গা | রা | সা | | | | |
| গা | রা | সা | | | | | |
| রা | সা | | | | | | |

**তৃতীয় প্রকার**

সা, ন্া সা, ধ্া ন্া সা, প্া ধ্া ন্া সা, ম্া প্া ধ্া ন্া সা
রা, সা রা, ন্া সা রা, ধ্া ন্া সা রা, প্া ধ্া ন্া সা রা
গা, রা গা, সা রা গা, ন্া সা রা গা, ধ্া ন্া সা রা গা
মা, গা মা, রা গা মা, সা রা গা মা, ন্া সা রা গা মা
পা, মা পা, গা মা পা, রা গা মা পা, সা রা গা মা পা
ধা, পা ধা, মা পা ধা, গা মা পা ধা, রা গা মা পা ধা
না, ধা না, পা ধা না, মা পা ধা না, গা মা পা ধা না
র্সা, না র্সা, ধা না র্সা, পা ধা না র্সা, মা পা ধা না র্সা

না, ধা না, পা ধা না, মা পা ধা না, গা মা পা ধা না
ধা, পা ধা, মা পা ধা, গা মা পা ধা, রা গা মা পা ধা
পা, মা পা, গা মা পা, রা গা মা পা, সা রা গা মা পা
মা, গা মা, রা গা মা, সা রা গা মা, ন্া সা রা গা মা
গা, রা গা, সা রা গা, ন্া সা রা গা, ধ্া ন্া সা রা গা
রা, সা রা, ন্া সা রা, ধ্া ন্া সা রা, প্া ধ্া ন্া সা রা
সা, ন্া সা, ধ্া ন্া সা, প্া ধ্া ন্া সা, ম্া প্া ধ্া ন্া সা

**চতুর্থ প্রকার**

সা, রা সা, গা রা সা, মা গা রা সা, পা মা গা রা সা
রা, গা রা, মা গা রা, পা মা গা রা, ধা পা মা গা রা
গা, মা গা, পা মা গা, ধা পা মা গা, না ধা পা মা গা
মা, পা মা, ধা পা মা, না ধা পা মা, র্সা না ধা পা মা
পা, ধা পা, না ধা পা, র্সা না ধা পা, র্রা র্সা না ধা পা
ধা, না ধা, র্সা না ধা, র্রা র্সা না ধা, র্গা র্রা র্সা না ধা
না, র্সা না, র্রা র্সা না, র্গা র্রা র্সা না, র্মা র্গা র্রা র্সা না
র্সা, র্রা র্সা, র্গা র্রা র্সা, র্মা র্গা র্রা র্সা, র্পা র্মা র্গা র্রা র্সা

# রাগ—বিলাবল

**রাগ পরিচয়**

ঠাট : বিলাবল
বাদী : ধৈবত
সমবাদী : গান্ধার
জাতি : সম্পূর্ণ
উত্তরাঙ্গের রাগ
সময় : দিবা প্রথম প্রহর
পকড় : গা মা রা গা পা $^{\text{ন}}$ধা না র্সা
আরোহণ : সা রা গা পা ধা না র্সা
অবরোহণ : র্সা না ধা পা মা গা মা রা সা

**সংক্ষিপ্ত আলাপ**

সা, রা সা, গা মা গা, মা গা মা রা, গা পা $^{\text{ন}}$ধা না র্সা ধা পা,
মা গা মা রা, গা মা পা গা মা রা সা।
পা $^{\text{ন}}$ধা না র্সা, র্রা র্সা না র্সা, $^{\text{র্ম}}$র্গা র্মা র্রা র্সা ধা পা,
ধা গা পা ধা পা মা গা মা রা, গা মা পা, গা মা রা সা।

## বিলাবল

**খেয়াল। ত্রিতাল।**

গলিয়ানমে সখী বাজে মুরালিয়া
যাদু জাগায়ে ডোলে মোরা জিয়া।
ধুনসন বনঠন নাচত সখীয়ান
পাস বুলায়ে উমর পিয়া॥

স্থায়ী

| | | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | | |
| II | গা | মা | রা | গা | \| | পা | । | $^{\text{ন}}$ধা | না | \| | র্সা | । | ধা | পা | \| | মগা | মা | রা | সা | I |
| | গ | লি | য়া | ন | \| | মে | ০ | স | খী | \| | বা | ০ | জে | মু | \| | রা০ | লি | য়া | ০ | |
| I | গা | পা | $^{\text{ন}}$ধা | না | \| | র্সা | । | ধা | পা | \| | মা | গা | পা | মগা | \| | মা | রা | সা | । | II |
| | যা | ০ | দু | জা | \| | গা | ০ | য়ে | ০ | \| | ডো | ০ | লে | মো০ | \| | রা | জি | য়া | ০ | |

অন্তরা

| | | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | | |
| II | পা | পা | $^{\text{ন}}$ধা | না | \| | র্সা | । | র্সা | র্সা | \| | ধা | না | র্সা | র্রা | \| | র্সনা | র্সা | ধা | পা | I |
| | ধু | ন | স | ন | \| | বন্ | ০ | ঠ | ন | \| | না | ০ | চ | ত | \| | স০ | খী | য়া | ন | |
| I | র্মর্গা | র্মা | র্রা | র্সা | \| | র্সনা | র্সা | ধা | পা | \| | মা | গা | মা | রা | \| | গমা | পগা | মরা | সা | II |
| | পা০ | ০ | স | বু | \| | লা০ | ০ | য়ে | ০ | \| | উ | ম | র | ০ | \| | পি০ | ০০ | ০০ | য়া | |

# বিলাবল

## খেয়াল। ত্রিতাল।

নটখট রসিয়া বন্‌সি বাজায়ে
সুর-ধ্বনি মোরা চ্যায়না চুরায়ে।
সখীয়ান রহত মগন আজ ধুনসুন
নির্লজ উমর পিয়া মুসকায়ে ॥

### স্থায়ী

| | | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | | |
| II | মা | গা | মা | রা | \| | গা | পা | [ন]ধা | না | \| | র্সা | । | ধা | পা | \| | [ম]গা | মা | রা | সা | I |
| | ন | ট | খ | ট | \| | র | সি | য়া | ০ | \| | বন্ | ০ | সি | বা | \| | জা | ০ | য়ে | ০ | |
| I | সা | ন্‌া | সা | ধ্‌া | \| | ন্‌া | সা | গা | রা | \| | গা | মা | পা | গা | \| | মা | রা | সা | । | II |
| | সু | ০ | র | ধ্ব | \| | নি | ০ | মো | রা | \| | চ্যা | য় | না | চু | \| | রা | ০ | য়ে | ০ | |

### অন্তরা

| | | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | | |
| II | গা | পা | [ন]ধা | না | \| | র্সা | র্সা | র্সা | র্সা | \| | না | র্সা | ধা | না | \| | র্সা | র্রা | র্সা | র্সা | I |
| | স | খী | য়া | ন | \| | র | হ | ত | ম | \| | গ | ন | আ | জ | \| | ধু | ন | সু | ন | |
| I | [ম]র্গা | র্মা | র্রা | র্সা | \| | না | র্সা | ধা | না | \| | র্সা | না | ধা | পা | \| | গমা | পগা | মরা | সা | II |
| | নি | র | ল | জ | \| | উ | ম | র | পি | \| | য়া | ০ | মু | স | \| | কা০ | ০০ | ০০ | য়ে | |

## তান—বিলাবল

### ৮ মাত্রা

| | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | |
| " | " | " | " | \| | " | " | " | " | \| | সরা | গপা | ধনা | র্সনা | \| | ধপা | মপা | গমা | রসা |
| " | " | " | " | \| | " | " | " | " | \| | গপা | ধনা | র্সনা | ধপা | \| | মগা | পমা | গমা | রসা |
| " | " | " | " | \| | " | " | " | " | \| | মগা | মরা | গপা | ধপা | \| | ধগা | পমা | গমা | রসা |
| " | " | " | " | \| | " | " | " | " | \| | ধনা | র্সনা | র্রর্সা | নধা | \| | পমা | গমা | রসা | ন্‌সা |

### ১২ মাত্রা

| | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | |
| " | " | " | " | \| | সরা | গমা | গরা, | গপা | \| | ধনা | ধপা, | ধনা | র্সনা | \| | ধপা, | মগা | মমা | রসা |
| " | " | " | " | \| | সরা | গরা | গপা | ধপা | \| | ধনা | র্সনা | র্সর্রা | র্সনা | \| | ধপা | মপা | গমা | রসা |

| | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | |
| মগা | মরা | গপা | ধনা | \| | র্সর্রা | র্গর্মা | র্রর্সা | নর্রা | \| | র্সনা | ধপা | মগা | মরা | \| | গমা | পগা | মরা | সা |
| সরা | গমা | পগা | মরা | \| | গপা | ধনা | র্সনা | র্সধা | \| | নর্সা | র্রর্গা | র্মর্গা | র্মর্রা | \| | র্সনা | ধপা | গমা | রসা |

# বিলাবল

## খেয়াল। একতাল।

নাচত বনঠন সখীয়ান
আজ হ্যায় মন মোরা মগন।
সুখ পাওয়াত ঘর আওয়াত
উমর পিয়া সুদরশন ॥

স্থায়ী

| | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | ৩ | | | | ০ | | | | ১ | | | |
| II | র্সা | না | ধা | । | পা | মা | গা | । | পা | মা | পা | । | গমা | রসা | ন্সা | I |
| | না | ০ | চ | । | ত | ব | ন | । | ঠ | ন | স | । | খী০ | য়া০ | ন০ | |
| I | গা | রা | গা | । | পা | $^{ন}$ধা | না | । | র্সনা | ধপা | মপা | । | গমা | রসা | ন্সা | II |
| | আ | ০ | জ | । | হ্যায় | ম | ন | । | মো০ | রা০ | ম০ | । | গ০ | ন০ | ০০ | |

অন্তরা

| | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | | | | ৩ | | | | ০ | | | | ১ | | | |
| II | গা | পা | $^{ন}$ধা | । | না | র্সা | র্সা | । | র্গা | র্রা | $^{র্ম}$র্গা | । | র্মা | র্রা | র্সা | I |
| | সু | খ | পা | । | ০ | ওয়া | ত | । | ঘ | র | আ | । | ০ | ওয়া | ত | |
| I | র্রা | র্সা | না | । | র্সা | $^{ন}$ধা | না | । | র্সনা | ধপা | মপা | । | গমা | রসা | ন্সা | II |
| | উ | ম | র | । | পি | য়া | ০ | । | সু০ | দ০ | র০ | । | শ০ | ন০ | ০০ | |

## তান—বিলাবল

১২ মাত্রা

| | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| + | | | | ৩ | | | | ০ | | | | ১ | | |
| সরা | গরা | গপা | । | ধনা | র্সনা | ধপা | । | মগা | মরা | গমা | । | পগা | মরা | সা |
| সরা | গরা | গপা | । | গপা | ধপা | ধনা | । | র্সর্রা | র্সনা | ধপা | । | মগা | মরা | সা |
| মগা | মরা | সরা | । | গপা | ধনা | র্সর্রা | । | র্সনা | র্সর্সা | ধপা | । | মপা | গমা | রসা |
| র্সনা | ধনা | র্সর্রা | । | র্গর্রা | র্গর্মা | র্রর্সা | । | নর্রা | র্সনা | ধপা | । | মপা | গমা | রসা |

২৪ মাত্রা

| | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| + | | | | ৩ | | | | ০ | | | | ১ | | |
| সরা | গমা | গপা | । | মগা | রগা | পধা | । | নর্সা | ধনা | র্সর্রা | । | র্গর্রা | র্গর্মা | র্রর্সা |
| র্রর্সা | নর্সা | ধনা | । | র্সনা | ধপা | মগা | । | মরা | গমা | গপা | । | মগা | মরা | সা |

২৪ মাত্রা

| | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| + | | | | ৩ | | | | ০ | | | | ১ | | |
| রসা | ন্সা | রগা | । | মগা | মরা | গপা | । | ধপা | ধনা | র্সনা | । | র্সর্রা | র্গর্রা | র্সা |
| র্গর্রা | র্গর্মা | র্রর্সা | । | নর্রা | র্সনা | ধপা | । | ধনা | র্সনা | ধপা | । | মগা | মমা | রসা |

# রাগ—আলাহিয়া বিলাবল

**রাগ পরিচয়**

ঠাট : বিলাবল
বাদী : ধৈবত
সমবাদী : গান্ধার
জাতি : ষাড়ব - সম্পূর্ণ
বর্জিত স্বর : আরোহণে মধ্যম
উত্তরাঙ্গের রাগ
সময় : প্রাতঃকাল
পকড় : গা রা গা পা, না ধা না র্সা, না ধা ণা ধা পা
আরোহণ : সা রা গা রা গা পা ধা না র্সা
অবরোহণ : র্সা না ধা ণা ধা পা মা গা মা রা সা।

**সংক্ষিপ্ত আলাপ**

সা, রা গা মা গা মা রা, গা পা ধা ণা ধা পা, মা গা মা রা সা।
গা পা (ন)ধা না র্সা, র্রা (র্স)না র্সা, ধা ণা ধা পা, ধা না র্সা না, র্সা র্গা র্রা র্সা,
না র্সা ধা ণা ধা পা, মা গা মা রা, গা পা মা গা মা রা সা ।

## আলাহিয়া বিলাবল
### খেয়াল। ত্রিতাল।

বার বার আজ ডোলে জিয়ারওয়া
লিখ ভেজত মোরা মিত পিহরওয়া।
উমর পিয়া আওয়ানকে সখীয়ান
নাচত পগ পগ বাজে ঘুংগরওয়া ॥

স্থায়ী

| | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | |
| II | মা | গা | মা | রা | \| | গা | পা | নধা | না | \| | র্সা | া | না | র্সা | \| | ধা | ণা | (ধ)পা | া | I |
| | বা | ০ | র | বা | \| | ০ | র | আ০ | জ | \| | ডো | ০ | লে | জি | \| | য়া | র | ওয়া | ০ | |
| I | গা | মা | ণা | ধা | \| | পা | পা | মা | পা | \| | মা | গা | পা | মগা | \| | মা | রা | সা | া | II |
| | লি | খ | ভে | ০ | \| | জ | ত | মো | রা | \| | মি | ০ | ত | পি০ | \| | হ | র | ওয়া | ০ | |

অন্তরা

| | | | | | | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ০ | | | | | ১ | | | | | + | | | | | ৩ | | | | |
| II | পা | পা | পা | পা | \| | (ন)ধা | া | না | া | \| | র্সা | র্সা | র্সা | া | \| | নর্সা | র্রা | র্সা | র্সা | I |
| | উ | ম | র | পি | \| | য়া | ০ | আ | ০ | \| | ওয়া | ন | কে | ০ | \| | স০ | খী | য়া | ন | |
| I | র্সা | া | না | র্সা | \| | ধা | ণা | (ধ)পা | পা | \| | গা | পা | মা | গা | \| | মা | রা | সা | া | II |
| | না | ০ | চ | ত | \| | প | গ | প | গ | \| | বা | ০ | জে | ঘুং | \| | গ | র | ওয়া | ০ | |

# তান-আলাহিয়া বিলাবল

**৮ মাত্রা**

| ০ | | | | ১ | | | | + | | | | ৩ | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| " | " | " | " | " | " | " | " | সরা | গপা | ধনা | র্সনা | ধণা | ধপা | গমা | রসা |
| " | " | " | " | " | " | " | " | ণণা | ধপা | র্সনা | ধণা | ধপা | মগা | মমা | রসা |
| " | " | " | " | " | " | " | " | ধনা | র্সনা | ধণা | ধপা | মগা | পমা | গমা | রসা |
| " | " | " | " | " | " | " | " | র্সনা | ধণা | ধপা | মগা | পমা | গমা | রসা | ন্‌সা |

**১২ মাত্রা**

| ০ | | | | ১ | | | | + | | | | ৩ | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| " | " | " | " | মগা | মরা | গপা | ধনা | র্সর্রা | র্সনা | ধণা | ধপা | মগা | পমা | গমা | রসা |
| " | " | " | " | সরা | গরা | গপা | ধপা | ধনা | র্সনা | ধণা | ধপা | ধপা | মগা | মমা | রসা |

**১৬ মাত্রা**

| ০ | | | | ১ | | | | + | | | | ৩ | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| সরা | গপা | মগা | মরা | গপা | ধনা | র্সনা | র্সধা | নর্সা | ধনা | র্সনা | ধণা | ধপা | মপা | গমা | রসা |
| সরা | গপা | ধনা | র্সর্রা | নর্সা | র্রর্গা | র্মর্গা | র্মর্রা | র্সনা | ধণা | ধপা | গমা | ণধা | পমা | গমা | রসা |

## আলাহিয়া-বিলাবল

**খেয়াল। একতাল।**

প্রীতমকে শুভ দরশন
পাওয়াত ডোলে তনমন।
উমর পিয়া আওয়াত ঘর
বাজত বিছুয়া কংগন ॥

**স্থায়ী**

| | + | | | ৩ | | | ০ | | | ১ | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| II | র্সা | । | না | র্সা | ধা | না | র্সা | না | ধা | ণা | ধা | পা | I |
| | প্রী | ০ | ত | ম | কে | ০ | শু | ভ | দ | র | শ | ন | I |
| I | গা | পা | $^{ন}$ধা | না | র্সা | না | ধণা | ধপা | মগা | পমা | গমা | রসা | II |
| | পা | ০ | ওয়া | ত | ডো | ০ | লে০ | ত০ | ন০ | ম০ | ন০ | ০০ | |

**অন্তরা**

| | + | | | ৩ | | | ০ | | | ১ | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| II | পা | পা | $^{ন}$ধা | না | র্সা | । | র্গর্গা | র্রা | $^{র্ম}$র্গা | র্মা | র্রা | র্সা | I |
| | উ | ম | র | পি | য়া | ০ | আ০ | ০ | ওয়া | ত | ঘ | র | |
| I | র্রা | র্সা | নধা | ণা | ধ | পা | মা | গা | রগা | পমা | গমা | রসা | II |
| | বা | ০ | জ০ | ত | বি | ছু | য়া | ০ | ক০ | ০ং | গ০ | ন০ | |

